"The subject of female education was the leading motive which prompted my visit to the country. I discovered in India the grand obstacle to its advancement ..."

Sitanath Tattuabhushan, "Female Education". *Social Reform in Bengal*. Calcutta, 1982 (Reprint), 19, 98, 101

১২. 'নেটিভ' প্রত্যযটির অর্থ ও সংজ্ঞার আলোচনার জন্য দেখুন,

'Definition of term Natives of India', *Proceedings in the Home Department*. Govt of India, Calcutta, December, 1872

১৩. আব্দুল লতিফ [ খান বাহাদুর, নবাব বাহাদুর, সি. আই. ই ; ১৮২৮–৯৩ ] জন্মেছিলেন ফরিদপুরে। ভারতীয় মুসলমানদের ইংরেজ সহযোগিতার মাধ্যমে উন্নতির পথ প্রশস্ত করার ব্যাপারে অবদান রেখেছেন। কর্মজীবনের শুরুতে কলকাতা মাদ্রাসায় অধ্যাপনা করেছিলেন কিছুদিন। তারপর যোগ দিয়েছিলেন সরকারি চাকুরিতে। খুলনার কালোরোযায় ডেপুটি ম্যাজিস্ট্রেট থাকাকালীন ১৮৫৩ সালে প্রথম তিনি নীলকরদের বিরুদ্ধাচরণ করে দৃষ্টি আকর্ষণ করেছিলেন। বিভিন্ন পদে কাজ করার পর অবসর গ্রহণের আগে তিনিই ভারতীয়দের মধ্যে 'সর্বোচ্চ পদ ও বেতনের' অধিকারী হয়েছিলেন। বঙ্গীয় ব্যবস্থাপক সভার সদস্য হয়েছিলেন ১৮৬৩ সালে। মুসলমানদের শিক্ষার প্রসার ও উন্নতির জন্য ঐ বছরই সহায়তা করেছিলেন মহামেডান লিটারেরি সোসাইটি স্থাপনে। বিস্তারিত বিবরণের জন্য দেখুন,

Md. Mohar Ali (ed),

*Nawab Abdul Latif Khan Bahadur, Autobiography and Other Writings*, Chittagong, 1968.

১৪ স্যার এফ. জে. হ্যালিডে ছিলেন বাংলার প্রথম লে. গভর্ণর। বাংলা, বিহার, আসাম ও উড়িষ্যা এর আগে নিয়ন্ত্রিত হতো গভর্ণর জেনারেল এবং কাউন্সিলের মাধ্যমে, ১৮৫৩ সালের চার্টার অ্যাক্টের মাধ্যমে এ নিয়ন্ত্রণ লুপ্ত হয় এবং হ্যালিডে লে. গভর্ণর নিযুক্ত হন।

১৫. লর্ড জর্জ ফ্রেডারিক স্যামুয়েলসন রিপণ [ ১৮২৭–১৯০৯ ] ১৮৮০ থেকে ১৮৮৪ সাল পর্যন্ত ছিলেন ভারতের গভর্ণর জেনারেল। তিনি বিশ্বাসী ছিলেন গ্ল্যাডস্টোনীয় উদারনীতিতে। এ কারণে, ভারতবর্ষীয়দের কাছে তিনি ছিলেন জনপ্রিয়। 'ভার্ণাকুলার প্রেস অ্যাক্ট' তিনি বাতিল করেছিলেন এবং স্থাপন করেছিলেন স্বায়ত্তশাসনের ভিত্তি। বিচারক্ষেত্রে বৈষম্য নিরসনের জন্য প্রস্তাব করেছিলেন ইলবার্ট বিলের। এ কারণে, ইংরেজদের কাছে হয়ে উঠেছিলেন আরো অপ্রিয় এবং ভারতবাসীদের কাছে প্রিয়। ভারত ছেড়ে চলে যাবার সময় ভারতবাসীরা তাঁকে জানিয়েছিলো প্রাণঢালা সম্বর্ধনা।

১৬. ইংল্যান্ডের রাজা জন (১১৯৯–১২১৬) ১২১৫ সালে ইংল্যান্ডের ব্যারনদের কাছে নতি স্বীকার করে, তাদের অনেক দাবি স্বীকার করতে বাধ্য হয়েছিলেন। ইংল্যান্ডের জনগণের কাছে তা মুক্তির সনদ নামে পরিচিত। এই দাবিনামায় আছে ৬৩টি অধ্যায়। রাজা জন প্রথমে তাদের দাবি পেয়ে বলেছিলেন :

"Why do they not ask for my kingdom? I will never grant such liberties as will make me a slave "

১৭. *দি স্টেটসম্যান* প্রকাশিত হয়েছিলো ১৮৭৫ সালে রবার্ট নাইটের সম্পাদনায়। প্রথমে এর নাম ছিল *দি ইন্ডিয়ান স্টেটসম্যান*। এক পর্যায়ে *ফ্রেন্ড অফ ইন্ডিয়া* পত্রিকাটিও একীভূত হয়ে যায় স্টেটসম্যানের সঙ্গে। এখনকার মতো তখনও *স্টেটসম্যান* ছিল প্রভাবশালী পত্রিকা।

স্টেটসম্যানের সংবাদ সংকলনের জন্য দেখুন— Niranjan Majumdar (compiled) *The Statesman : An Anthology*, Calcutta, 1975.

১৮. বেচারাম চ্যাটার্জি ছিলেন সাপ্তাহিক *বেঙ্গলীর* মালিক ও সম্পাদক। পত্রিকাটি প্রায় বন্ধ হয়ে যাওয়ার উপক্রম হলে সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় পত্রিকাটি কিনে নেন। ১৮৭৯ সালের ১ জানুয়ারি তাঁর সম্পাদনায় পত্রিকাটি প্রকাশিত হতে থাকে এবং অচিরেই প্রভাবশালী হয়ে ওঠে। *বেঙ্গলী* প্রকাশের কারণ হিসেবে সুরেন্দ্রনাথ লিখেছেন — "All that I had in view, the sole inspiring impulse, was to serve the public ends with which I had completely identified myself"

Sir Surendranath Banerjea, *A Nation in Making*, Calcutta, 1925, pp. 68-73.

১৯. পেশায় ব্যারিস্টার হলেও তুখোর বাগ্মী হিসেবে লালমোহন ঘোষ (১৮৪৯-১৯০৯) ছিলেন খ্যাতিমান। ১৮৭৭ সালে সিভিল সার্ভিসে ভারতীয়দের প্রবেশ দুঃসাধ্য করে তোলার জন্য বয়সসীমা ২২ থেকে কমিয়ে ১৯ করা হলে, ইন্ডিয়া অ্যাসোসিয়েসন এর বিরুদ্ধে হাউস অফ কমনসে আবেদন করার জন্য লালমোহন ঘোষকে প্রেরণ করে। তাঁর বাগ্মীতায় সদস্যরা প্রভাবিত হন এবং সিভিল সার্ভিস সংক্রান্ত ঐ ধারা বাতিল করা হয়। ১৮৮৫ সালে তিনি আবার ব্রিটেন যান এবং লিবারেল পার্টির পক্ষে পার্লামেন্টে নির্বাচন করেন। অবশ্য নির্বাচনে পরাজিত হন। ১৯০৩ সালে মাদ্রাজে কংগ্রেজের সভায় সভাপতিত্ব করেন।

২০. স্যার ইলিজা ইম্পে (১৭৩২-১৮০৯) ছিলেন ওয়ারেন হেস্টিংসের সহপাঠি। তিনি পেশায় ছিলেন ব্যারিস্টার। ১৭৭৩ সালে রেগুলেটিং অ্যাক্ট পাশ হলে তাঁকে কলকাতা সুপ্রীম কোর্টের প্রধান বিচারপতি হিসেবে নিয়োগ করা হয়। ১৭৭৪ সালে তিনি সে ভার গ্রহণ করেন। ১৭৭৫ সালে নন্দকুমারের ফাঁসির আদেশ দেন। হেস্টিংসের প্রতিদ্বন্দ্বী স্যার ফিলিপ ফ্রান্সিসকে তিনি ৫০,০০০ রূপী জরিমানা করেন। এ সবই করেছিলেন, অনেকের মতে হেস্টিংসের প্রভাবে। তাঁর পক্ষপাতমূলক মনোভাবের কারণে ১৭৮২ সালে তাঁকে ফেরৎ আনা হয় এবং 'ইমপিচ' করার চিন্তা করা হয়েছিলো। পরে অবশ্য তা করা হয় নি। ১৭৯০ সালে পার্লামেন্টে তিনি নির্বাচিত হন, ১৭৯৬ সাল পর্যন্ত পার্লামেন্ট সভ্য ছিলেন।

২১. ১৭৫৭ সালে, নবাব সিরাজউদদৌলার সময় নন্দকুমার ছিলেন হুগলীর ফৌজদার। ইংরেজরা চন্দননগর আক্রমণ করলে নন্দকুমার তাঁর সৈন্য সরিয়ে নিয়ে যান। অনেকের ধারণা, ইংরেজরা তাঁকে উৎকোচ দিয়েছিলো। পলাশীর যুদ্ধের পর ১৭৬৪ সালে সম্রাট শাহ আলম তাঁকে মহারাজ উপাধি দিয়েছিলেন। একই বছর ইস্ট ইন্ডিয়া কোম্পানী ওয়ারেন হেস্টিংসকে সরিয়ে নন্দকুমার-কে বর্ধমানের কালেক্টর নিযুক্ত করে। পরে তাঁকে বাংলার নায়েব নিযুক্ত করা হয়। কিছুদিন পর অবশ্য রেজা খান তাঁর স্থলাভিষিক্ত হন।

হেস্টিংস গভর্নর জেনারেল হলে নন্দকুমারের সঙ্গে দ্বন্দ্ব শুরু হয়। ১৭৭৫ সালে নন্দকুমার কাউন্সিলে হেস্টিংসের বিরুদ্ধে দুর্নীতির অভিযোগ আনেন। এর পরপর কাউন্সিল সদস্য বারওয়েল নন্দকুমারের বিরুদ্ধে ষড়যন্ত্রের অভিযোগ তোলেন। দু'টি মামলার শুনানীর প্রস্তুতি যখন চলছে তখন জনৈক মোহন প্রসাদ নন্দলালের নামে জালিয়াতির অভিযোগ আনেন। সুপ্রীম কোর্ট অতি দ্রুত এই মামলার শুনানী শেষ করে নন্দলালকে দোষী সাব্যস্ত করে ফাঁসীর হুকুম দেয়।

সংক্ষিপ্তসারের জন্য, Sachchidananda Bhattacharya, *A Dictionary of Indian History*, Calcutta, 1972, p. 673

বিস্তারিত বিবরণের জন্য, Henry Beveridge, *Trial of Maharaza Nanda Kumar*

২২. ১৮৬৮ সালের ২০ ফেব্রুয়ারি, যশোরের পলুয়া-মাগুড়া গ্রাম থেকে একটি কাঠের প্রেস অবলম্বন করে শিশির কুমার ঘোষ প্রকাশ করেছিলেন *অমৃত বাজার পত্রিকা*। ১৮৬৯ সালের ২৫ ফেব্রুয়ারি থেকে *অমৃতবাজারে* ইংরেজি রচনাও স্থান পেতে থাকে। বিস্তারিত বিবরণের জন্য দেখুন, অনাথ নাথ বসু, *মহাত্মা শিশিরকুমার ঘোষ*, কলকাতা।

২৩. ১৮৭৮ সালে লর্ড লিটন সংবাদপত্র বিশেষ করে দেশীয় সংবাদপত্রসমূহের কণ্ঠ রোধ করার জন্য জারী করে 'ভার্নাকুলার প্রেস অ্যাক্ট'। ভারতীয়রা এর বিরুদ্ধে প্রবল প্রতিবাদ জানিয়েছিলো। বিস্তারিত বিবরণের জন্য দেখুন,

B. S. Kesavan, *History of Printing and Publishing in India* Vol I, New Delhi, 1985

২৪. আর্ল ক্যানিং ছিলেন ভারতবর্ষের প্রথম ভাইসরয়। ১৮৫৬ থেকে ১৮৬২ সাল পর্যন্ত ছিলেন তিনি ভারতবর্ষের গভর্নর জেনারেল। তাঁর সময়কালের সবচেয়ে উল্লেখযোগ্য ঘটনা ১৮৫৭ সালের বিদ্রোহ। ১৮৫৮ সালে রাণী ভিক্টোরিয়া কোম্পানীর কাছ থেকে ভারতবর্ষের শাসনভার গ্রহণ করলে ক্যানিং প্রথম ভাইসরয় হয়েছিলেন। ১৮৫৯ সালে 'রেন্ট অ্যাক্ট' পাশ করে রায়তদের তিনি খানিকটা সুবিধা দিয়েছিলেন। ১৮৫৭ সালে, কলকাতা, বোম্বাই ও মাদ্রাজে তিনটি বিশ্ববিদ্যালয়ও প্রতিষ্ঠা করেছিলেন তিনি। ভারতীয় প্রশাসন ও আইনের ক্ষেত্রেও তিনি অবদান রেখেছিলেন উল্লেখযোগ্য কিছু সংস্কার করে।

২৫. ইংরেজ সিভিলিয়ানদের একটি প্রিয় বুলি ছিল '*কোই হ্যায*'। এ ভাবে তারা বয়-বেয়ারাদের সম্বোধন করতেন।

২৬. নিরোর পুরো নাম লুসিয়াস ডোমিটিয়াস আহেনোবারবাস নিরো (খ্রিস্টাব্দ ৩৭-৬৮)। রোমের সম্রাট হিসেবে মাত্র ১৭ বছর বয়সে শাসন শুরু করেন। রোমক ইতিহাসের সবচেয়ে নিষ্ঠুর ও কুখ্যাত শাসক হিসেবে খ্যাত; বৈমাত্রেয় ভাই ও মাতাকেও হত্যা করেছিলেন। ৬৮ খৃস্টাব্দে এক বিদ্রোহে ক্ষমতাচ্যুত ও মৃত্যুদণ্ডে দণ্ডিত হন কিন্তু নিজেই আত্মহত্যা করেন।

২৭. পুরো নাম গাইয়াস সিজার অগাস্টাস জার্মানিকাস (১২-৪১ খৃ.)। তৃতীয় এই রোমান সম্রাট যিনি ক্যালিগুলা নামে পরিচিত, তার আচরণের সঙ্গে অন্য কোন রোমান সম্রাটের আচরণের কোন মিল নেই। তার মতো নিষ্ঠুর সম্রাট খুব কমই ছিল। তিনি নাকি আফসোস করে বলেছিলেন, রোমানদের দুটি করে মাথা থাকলে ভালো হতো, তা'হলে তরবারীর এক কোপে তা কাটা যেতো না। চার বছরের শাসনের পর তাকে হত্যা করা হয়।

২৮. প্রায় দু'হাজার বছর আগে রোমানরা যখন গল ও ব্রিটেন জয় করেন তখন দেখেন কেল্টিকদের অনেকে ড্রুয়িড নামক পুরোহিতদের আধিপত্য স্বীকার করে বাস করেন। ড্রুয়িডদের সম্পর্কে তেমন কিছু জানা যায় না কারণ তারা তাদের রীতিনীতি লিখে যান নি। লেখা বারণ ছিল। তারা বিশ্বাস করতেন আত্মা অমর এবং তা এক দেহ থেকে আরেক দেহে স্থানান্তর হয় মাত্র।

২৯. জে. পি. গ্রান্ট বা জন পিটার গ্রান্ট (১৮০৭-১৮৯৩) ছিলেন বাংলার দ্বিতীয় লেফটেন্যান্ট গভর্ণর। কার্যভার গ্রহণ করেছিলেন ১ নভেম্বর ১৮৫৯ সালে। একত্রিশ বছর প্রশাসনের বিভিন্ন পদে চাকুরির পর তিনি এ নিযুক্তি পেয়েছিলেন। ১৮৬২ পর্যন্ত ছিলেন এ পদে। গ্রান্ট সম্পর্কে বলা হয়েছে —

"Grant is described as combining 'an idolent sleepy manner' with 'extraordinary activity of mind' and of having 'large and liberal views' but 'retiring and inaccessible habits. His report. . . were considered the 'best state papers recorded by the Government of the day' He was able to uncover

the questions which lay at the heart of complex issues and to argue his case with irrefutable logic." Blair B. Kling, *The Blue Mutiny*, Calcutta, 1977, pp, 73-74. নীল কমিশন গঠিত হয়েছিলো তাঁর আমলে। বিস্তারিত বিবরণের জন্য দেখুন — C. E. Buckland, *Bengal under the Lieutenant Governor*, New Delhi, 1976 (Reprint) vol I. pp, 163-271

৩০. ঢাকার নায়েব নাজিমদের খাজাঞ্চি ছিলেন লক্ষীনারায়ণ মিত্র। বংশীলোচন মিত্র তাঁর পুত্র, ফুলবাড়িয়ায় ছিল তাঁদের প্রাসাদোপম অট্টালিকা। দেখুন,
S. M Taifoor, *Glimpses of old Dhaka*, Dhaka, 1984

৩১. এ. সি. রায় বা আনন্দচন্দ্র রায় (১৮৪৪–১৯৩৫) ছিলেন ঢাকা তথা পূর্ববঙ্গের একজন প্রভাবশালী নাগরিক। তিনি ছিলেন জমিদার ও ঢাকার একজন প্রধান ও প্রভাবশালী আইনজীবী। এ প্রভাব তিনি আরো বিস্তৃত করেছিলেন সমাজ সেবা ও রাজনীতির মাধ্যমে।

ঢাকা পৌরসভায় নির্বাচন প্রথা শুরু হলে আনন্দচন্দ্র তাতে অংশগ্রহণ করেছিলেন। ১৮৮৪ সালের ঢাকা পৌরসভার প্রথম নির্বাচনে পাঁচ নম্বর ওয়ার্ড থেকে বিনা প্রতিদ্বন্দ্বিতায় নির্বাচিত হয়েছিলেন আনন্দচন্দ্র। আগে পৌসভার চেয়ারম্যান মনোনীত হতেন ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট। এ নির্বাচনের পর নির্বাচিত কমিশনাররা ঠিক করলেন পৌরসভার চেয়ারম্যান তারাই নিবাচিত করবেন। এ পরিপ্রেক্ষিতে বিনা প্রতিদ্বন্ধিতায় তিনি ঢাকা পৌরসভার চেয়ারম্যান নির্বাচিত হয়েছিলেন।

বঙ্গভঙ্গ আন্দোলনের সময়, সরকারী প্রস্তাব বিরোধিতা করার জন্য আনন্দচন্দ্র পুনরুজ্জীবীত করেন জনসাধারণ সভা। 'পূর্ব বঙ্গ জমিদার সভা' বঙ্গীয় ব্যবস্থাপক সভারও ছিলেন তিনি সদস্য, জগন্নাথ কলেজের অছি। ঢাকায় অনুষ্ঠিত বঙ্গীয় প্রাদেশিক সম্মেলনের (১৯১২) অভ্যর্থনা কমিটির সভাপতি। বিস্তারিত বিবরণের জন্য, *সংসদ বাঙালী চরিতাভিধান*, পৃ. ৩৬।

৩২. এখানে কলেজ বলতে ঢাকা কলেজকে বোঝানো হয়েছে। পূর্ববঙ্গে পাশ্চাত্য শিক্ষার প্রধান প্রতিষ্ঠান ছিল ঢাকা কলেজ। ১৮৩৫ সালে ঢাকার নাগরিকদের চাঁদায় প্রতিষ্ঠিত হয়েছিলো একটি ইংরেজি স্কুল যা এখন পরিচিত কলেজিয়েট স্কুল নামে। ১৮৪১ সালে এর সঙ্গে যুক্ত হয়েছিলো ঢাকা সেন্ট্রাল কলেজ। পরবর্তীতে ঢাকা কলেজ নামেই এ কলেজ বিখ্যাত হয়ে উঠেছিলো। বিস্তারিত বিবরণের জন্য দেখুন, Sharifuddin Ahamed, *Dacca*, London, 1986

৩৩. কৈলাশচন্দ্র ঘোষ শুধু ঢাকা কলেজিয়েট স্কুলের প্রধান শিক্ষকই ছিলেন না, তিনি ছিলেন পূর্ব বাঙলা ব্রাহ্ম সমাজের একজন উৎসাহী সদস্য। ব্রাহ্ম সমাজের নির্বাহী পরিষদের সভ্য, সম্পাদক, ট্রাস্টিরূপে বহুদিন তিনি নিষ্ঠার সঙ্গে সমাজের সেবা করেছিলেন। পরলোক গমণ করেছিলেন ১২৯১ সনে।

৩৪ উনিশ শতকে ভারতীয় মুসলমানদের একজন প্রবক্তা স্যার সৈয়দ আহমদ খানের জন্ম দিল্লীতে (১৮১৫–৯৮)। ইস্ট ইন্ডিয়া কোম্পানির অধীনে চাকুরি জীবন শুরু করেছিলেন এবং সাবঅর্ডিনেট জজ পর্যন্ত উন্নীত হয়েছিলেন। চাকুরি থেকে অবসর (১৮৭৬) গ্রহণ করে ভারতীয় মুসলমানদের উন্নতিকল্পে প্রচেষ্টা গ্রহণ করেছিলেন। এর অন্যতম হলো ১৮৭৫ সালে আলিগড়ে মোহাম্মেডান অ্যাংলো–অরিয়েন্টাল কলেজ প্রতিষ্ঠা করা। সেই কলেজ বর্তমানে আলিগড় বিশ্ববিদ্যালয় নামে পরিচিত। তিনি ইংরেজদের প্রতি ছিলেন অনুগত এবং মনে করতেন তাদের সহযোগিতা ও ইংরেজি শিক্ষার প্রতি আগ্রহ মুসলমানদের এগিয়ে নেবে।

৩৫. ১৮৮৮ থেকে ১৮৯৪ পর্যন্ত মার্কুইস অফ ল্যান্সডাউন ছিলেন ভারতের ভাইসরয় এবং গভর্নর জেনারেল। তাঁর শাসনামল মোটামুটি ছিল নিরূপদ্রব।

৩৬. ১৮৭২ থেকে ১৮৭৬ পর্যন্ত আর্ল অফ নর্থব্রুক ছিলেন ভারতের ভাইসরয় ও গভর্নর জেনারেল। তিনি ছিলেন গ্ল্যাডস্টোনের উদারনীতির অনুসারী। ভারতে তাঁর নীতি ছিল— "To take of taxes, to stop unnecessary legislation to give the land rest." এ নীতি তিনি কিছুটা কার্যকর করতে পেরেছিলেন।

৩৭. ১৮৭৬ থেকে ১৮৮০ সাল পর্যন্ত লর্ড লিটন ছিলেন ভারতবর্ষের ভাইসরয় এবং গভর্নর জেনারেল। তাঁর শাসনকাল সমসাময়িককালেই নিন্দিত হয়েছিলো বিভিন্ন কারণে। ভারতবর্ষ যখন দুর্ভিক্ষের কবলে তখন জাঁকজমকের সঙ্গে আয়োজন করেছিলেন তিনি দিল্লী দরবারের। আমদানীকৃত সুতীবস্ত্রের ওপর শুল্ক রহিত করে ভারতীয় বস্ত্র শিল্প প্রসারে তিনি সৃষ্টি করেছিলেন প্রতিবন্ধকতার। সংবাদপত্র দমনের জন্য জারী করেছিলেন ১৮৭৮ সালে 'ভার্নাকুলার প্রেস অ্যাক্ট'। দ্বিতীয় আফগান যুদ্ধও তিনি শুরু করেছিলেন কিন্তু সফল হন নি। এবং এই যুদ্ধের পুরো ব্যয়ভার বহন করতে হয়েছিলো ভারতীয়দের।

৩৮. ১৯১২ সালে প্রকাশিত 'চরিতাভিধানে' অভয়চন্দ্র দাশ-কে অবয়কুমার দাস হিসেবে উল্লেখ করে লেখা হয়েছে—"বিখ্যাত ডেপুটী ম্যাজিস্ট্রেট ... ইঁহার বংশে বহু ডেপুটী ম্যাজিস্ট্রেট আছেন, এ জন্য ইঁহার বাড়ী ডেপুটী বাড়ী নামে পরিচিত।" নর্থব্রুক হলে তাঁর তৈলচিত্র স্থাপনের যে প্রস্তাব পত্র লেখক করেছিলেন তা পরে বাস্তবায়িত হয়েছিলো।

দেখুন, উপেন্দ্রচন্দ্র মুখোপাধ্যায়, *চরিতাভিধান*, ঢাকা, ১৯১২।

৩৯. স্যার অ্যাশলি ইডেন ভারতীয় সিভিল সার্ভিসে যোগ দিয়েছিলেন ১৮৫২ সালে। চাকুরি জীবন শুরু করেছিলেন তিনি রাজশাহীর সহকারী ম্যাজিস্ট্রেট কালেক্টর হিসেবে। বাংলার লেঃ গভর্নর হয়েছিলেন ১৮৭৭ সালে। এবং *ঐ* পদে ছিলেন ১৮৮২ পর্যন্ত। তাঁর আমলের উল্লেখযোগ্য কার্যাবলীর মধ্যে আছে, বেঙ্গল লাইসেন্স অ্যাক্ট (১৮৭৮) এবং ভার্নাকুলার প্রেস অ্যাক্ট (১৮৭৮) পাশ; নির্বাহী ও বিচার বিভাগ হিসেবে বাংলার সিভিল সার্ভিস বিভক্তকরণ, 'রেন্টল কমিশন' গঠন ও কলকাতার শিবপুর ইঞ্জিনিয়ারিং কলেজ স্থাপন। ১৮৮৭ সালে, লন্ডনে তাঁর মৃত্যু হলে ভারতের একসময়ের ভাইসরয় লর্ড নর্থব্রুক মন্তব্য করেছিলেন—

"The Indian Civil Service has been rich in able administrators, but I do not think that any Indian gentlemen will hesitate to agree with me that we have seen of late years no abler administrator than Sir Ashley Eden .. Sir Ashley Eden was distinguished for quickness of perceptions, for sound judgement for firmness in carrying out his views and for his power of securing the confidence of those who served under him."

বিস্তারিত বিবরণের জন্য দেখুন, বাকল্যান্ডের *প্রাগুক্ত গ্রন্থ*, দ্বিতীয়খণ্ড, পৃ. ৬৮৭--৭৫৭।

৪০. *হিন্দু প্যাট্রিয়ট*-এর সঙ্গে হরিশ্চন্দ্র মুখোপাধ্যায়ের নাম এমন অঙ্গাঙ্গীভাবে জড়িত যে, অনেকের ধারণা *হিন্দু প্যাট্রিয়ট* পত্রিকার তিনিই প্রতিষ্ঠাতা। আসলে, ১৮৫৩ সালে পত্রিকাটি প্রকাশ শুরু করেছিলেন গিরিশচন্দ্র ঘোষ। *ঐ* বছরই হরিশ্চন্দ্র পত্রিকাটির মালিকানা লাভ করেছিলেন এবং শুরু করেছিলেন সম্পাদনা। নীল বিদ্রোহের সময় তীব্র ভাষায় নীলকরদের বিরোধিতার জন্য *হিন্দু প্যাট্রিয়ট* সবার দৃষ্টি আকর্ষণ করে। বিস্তারিত বিবরণের জন্য দেখুন, Benoy Ghose, *Selections from English Periodicals of 19th century Bengal*. Vol VI, Calcutta, 1981

৪১. কলকাতার পাথুরিয়াঘাটার প্রসন্নকুমার ঠাকুরের পুত্র জ্ঞানেন্দ্রমোহন ঠাকুর বাঙালি ব্যারিস্টার। রেভারেন্ড কৃষ্ণমোহন বন্দ্যোপাধ্যায়ের প্রভাবে হিন্দু ধর্ম ত্যাগ করে খৃস্টান ধর্ম গ্রহণ করেছিলেন এবং বিয়ে করেছিলেন কৃষ্ণমোহনের কন্যাকে। পরলোকগমন করেছিলেন তিনি ইংল্যান্ডে।

৪২. উনিশ শতকের শেষার্ধে সাংবাদিক হিসেবে প্রভাবশালী ছিলেন কৃষ্টদাস পাল (১৮৩৮–৮৪)। কিছুদিন *হিন্দু প্যাট্রিয়টের* সম্পাদনাও করেছিলেন। ১৮৭২ সালে 'বেঙ্গল লেজিসলেটিভ কাউন্সিল' ও ১৮৮৩ সালে 'ইন্ডিয়ান লেজিসলেটিভ কাউন্সিল'–এর সদস্য ছিলেন।

৪৩. ১৮৬২ সালে ভারতীয় সিভিল সার্ভিসে নিযুক্তি পেয়েছিলেন উইলিয়াম উইলসন হান্টার (১৮৪০–১৯০০)। ভারতীয় ইতিহাস চর্চায় তাঁর দান অনস্বীকার্য। বাংলা প্রদেশ নিয়ে তাঁর লেখা ১৮৬৮ সালে প্রকাশিত 'অ্যানলস অফ রুরাল বেঙ্গল' তৎকালে সরকার ও বুদ্ধিজীবীদের দৃষ্টি আকর্ষণ করেছিলো। ভারতের সংখ্যাতত্ত্ব জরীপ তিনিই সংগঠন করেছিলেন এবং ১৮৭৫–৭৭ সালের মধ্যে প্রকাশ করেছিলেন কুড়ি খণ্ডে 'স্ট্যাটিসটিকাল একাউন্ট অব বেঙ্গল'। ২৩ খণ্ড 'ইম্পিরিয়াল গেজেটিয়ার অফ ইন্ডিয়া'ও তাঁর সম্পাদনায় প্রকাশিত হয়েছিলো। ১৮৮২–৮৩ সালের শিক্ষা কমিশনের ছিলেন সভাপতি এবং তাঁর রিপোর্ট পরবর্তীকালের শিক্ষানীতি প্রভাবিত করেছিলো। হান্টারের জীবন ও ইতিহাস কর্মের ওপর আলোচনার জন্য দেখুন —Md Delwar Hussain, *A Study of Nineteenth Century Historical Works on Muslim Rule in India*, Dhaka, 1978, Chapter. IV

৪৪. পুরো নাম স্যার কোর্টনি পার্সিগ্রাইম ইলবার্ট। পেশায় ব্যারিস্টার। ১৮৮২ সালে ভারতের ভাইসরয়ের এক্সিকিউটিভ কাউন্সিলে আইন সদস্য হিসেবে যোগ দেন। আইন সদস্য হিসেবেই তিনি বিখ্যাত 'ইলবার্ট বিল' উত্থাপন করেছিলেন। ১৮৮৫ থেকে ১৮৮৭ সাল পর্যন্ত ছিলেন কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য।

৪৫. ১৮৮২ সালের ৩০ জানুয়ারি বিহারিলাল গুপ্ত নামে একজন আই. সি. এস. অফিসার বাংলা সরকারের কাছে এক নোটে জানিয়েছিলেন, প্রশাসনে অংশগ্রহণের অধিকার যদি ভারতীয়দের থাকে, তাহলে লর্ড মেয়োর মৃত্যুর পর পাশকৃত ১৮৭২ সালের আইন অনুযায়ী গ্রামাঞ্চলে ইউরোপীয়দের ওপর ভারতীয় প্রশাসকদের কর্তৃত্ব না দেওয়া অযৌক্তিক। এই নোট বিভিন্ন পর্যায় পেরিয়ে উচ্চতর পর্যায়ে পৌছার পর সামগ্রিকভাবে পর্যালোচনা করে বর্ণের ভিত্তিতে বিচারের নীতিমালা বিলুপ্ত করার জন্য পরিষদে ২.২.১৮৮৩ সালে স্যার কোর্টনি ইলবার্ট যে বিলটি উত্থাপন করেছিলেন তাই পরিচিত ইলবার্ট বিল নামে।

ইলবার্ট জোর দিয়ে বলেছিলেন, আইনকে যদি স্থায়ী এবং সন্তোষজনক করতে হয় তাহলে বর্ণ ভিত্তিক যে সব আইন আছে তা বিলুপ্ত করতে হবে।

ভারতীয়রা প্রথমে এ বিষয়ে উচ্চবাচ্য করেনি। কিন্তু, অ্যাংলো ইন্ডিয়ান সমাজ এ বিলকে নিজেদের সম্প্রদায়ের ওপর আঘাত হিসেবে মনে করেছিলো। এর মনস্তাত্তিক কারণ, নিজেদের তারা দেখেছিলো প্রভু হিসেবে সুতরাং প্রজাদের সঙ্গে তাদের সমতা থাকতে পারে না। ব্যবসায়ী, নীলকর — এরা আইনগত যে সব সুযোগ–সুবিধা ভোগ করতেন এ বিল পাশ হলে তা বিলুপ্ত হওয়ার সম্ভাবনা ছিল।

ইলবার্ট বিলের সময় ইংরেজদের আন্দোলন, মধ্যবিত্ত বাঙ্গালিকে নাড়া দিয়ে তার মধ্যে জাগিয়ে তুলেছিলো আত্মমর্যাদার প্রশ্নটি। কারণ, ইংরেজরা যে ভাবে, এ পরিপ্রেক্ষিতে তাদের সাম্রাজ্যবাদী ও বর্ণবাদী মুখোশ উন্মোচিত করেছিলো তার তুলনা বিরল। লর্ড

রিপনকে তারা আখ্যায়িত করেছিলো 'বাবু' রিপন বলে। অন্যদিকে, ভারতীয়রা রিপনকে বসিয়েছিলেন দেবতার আসনে। এ প্রসঙ্গে সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় তাঁর আত্মজীবনতে লিখেছিলেন—

"The Illbert Bill controversy helped to intensify the growing feeling of unity among the Indian people The Anglo-Indian community had formed their defence Association with its branches in different parts of the country . The educated community all over India watched the struggle with interest There was the Il'bert Bill agitation with all its developments taking place before their eyes They couldnot remain insensible to the lesson that it taught of combination and organization , a lesson ... which in the case was enforced amid conditions that left a rankling sense of humiliation in the mind of educated India It was, however, fruitful of results. It strengthened the forces that were speeding up the birth of the congress movement and as I have observed, before the year was not the first national conference was held in calcutta. In its organization I had no inconsiderable share quorum magna Parsfis it was the reply of educated India to the Ilbert Bill agitation, a resonant blast on their golden trumpet . " Surendranath Banerjee, *A Nation in Making*, London, 1925, pp 85-86

৪৬. পুরো নাম রবার্ট গ্যাসকোয়েন-সিসিল (১৮৩০–১৯০৩)। পরিচিত মার্কুইস অফ সলসবারি হিসেবে। ১৮৫৩ সালে টোরি এম. পি. হিসেবে নির্বাচিত হয়ে রাজনৈতিক জীবনের শুরু. ভারত সচিব নিযুক্ত হন ১৮৬৬ সালে, কিন্তু কিছুদিন পর পদত্যাগ করেন। ১৮৭৪ সালে আবার ঐ পদে ফিরে আসেন এবং ১৮৭৮ সালে পররাষ্ট্র মন্ত্রী হিসেবে নিযুক্তি পান। তিনবার প্রধানমন্ত্রী হয়েছিলেন (১৮৫৬-৬ ; ১৮৮৬–৯২ ; ১৮৯৫-১৯০২)।

রক্ষণশীল সলসবারি আজীবন গণতন্ত্রের উত্থানে ভীত ছিলেন।

A W Palmer, *A Dictionary of Modern History*, London, 1964

৪৭. ইংরেজি সাপ্তাহিক *বেঙ্গলি* প্রকাশিত হতো বেচরাম চট্টোপাধ্যায়ের সম্পাদনায়। ১৮৭৯ সালে সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় পত্রিকাটির স্বত্ব কিনে নেন। তাঁর সম্পাদনায় *বেঙ্গলি* উনিশ শতকের শেষার্ধে বাঙালি মধ্যবিত্তের অন্যতম মুখপত্র হয়ে ওঠে। বিস্তারিত বিবরণের জন্য দেখুন, Surendranath Banerjee, *A Nation in Making*, London, 1925.

৪৮. দীনবন্ধু মিত্রের (১৮৩০–৭৩) *নীলদর্পণ* বাংলা নাটকের ক্ষেত্রে মাইলফলক বিশেষ। *নীলদর্পণ*-এর মতো আর কোন নাটক উনিশ শতকে এতো আলোড়নের সৃষ্টি করেনি। ঢাকা থেকে ১৮৬০ সালে নাটকটি প্রথম প্রকাশিত হয়েছিলো। *নীলদর্পণ*-এর একটি ভিন্ন মূল্যায়ণ করেছেন অধ্যাপক রণজিৎ গুহ। *নীলদর্পণ* নিয়ে এতো হৈচৈ হওয়ার কারণ সম্পর্কে তিনি লিখেছিলেন--

"The answer is simply that it was the European planters' reaction to the play that triggered the baboos response to it For, it is indeed curious that although *Neel Darpan* was published in september 1860 it was not until May 1861 that the calcutta intelligentsia began to take any serious notice of it During these eight months a number of things *happened* due to an apparently accidental lapse in communication between the lieutenant Governor of Bengal and the secretary to the Government of Bengal in what was indeed a routine administrative matter and culminated in the planters as against the bad Englishmen planters. And thus *Neeldarpan* became the

instrument—one could almost say pretext—for the fabrication of a nice little middle class myth about a liberal Government a kind hearted christian priest, a great but impoverished poet and a rich intellectual who was also pillar of society a veritable league of power and piety and poetry—standing up in defence of the poor ryat coming when it did, this myth did more than all else to comfort a bhadralok conscience unable to reconcile a borrowed ideal decision to make the play a cause for libel It was at this point that the literati of Bengal came to realize, that the defence of *Neel Darpan* could be made to look like the defence of the peasantry without anyone risking his head at the hands of the Planters' lathials. So when James Long inspired equally by his concern for the ryots and his eagerness to shield the Lieutenant Governor for embarrasment, stepped out to receive the days crown of thorns, the leading lights of Calcutta rallied behind the good Englishmen (missionaries and officials) of liberty with a sense of its own helplessness and cowardice in the face of a peasant revolt " Ranajit Guha, *Neel Darpan*. The Image of a peasant revolt in a Liberal Mirror', *The Journal of Peasant Studies*. Vol I No 1. oct, 1974.

৪৯. *নীল-দর্পণ*-এর অনুকরণে দক্ষিণাচরণ চট্টোপাধ্যায় রচনা করেছিলেন *চা-কর দর্পণ*। নাটকটি প্রকাশিত হয়েছিলো ১৮৭৫ সালে।

৫০. চা-কর জর্জ অ্যালেন এলাহাবাদ থেকে ইংরেজি *পাইয়োনিয়ার* প্রকাশ শুরু করেন। আশীর দশকে জর্জ চেসনি'র সম্পাদনায় *পাইয়োনিয়ার* অত্যন্ত প্রভাবশালী হয়ে ওঠে—".. it was under Sir George Chesneys' editorship that the *Pioneer* came to be acknowledged as the most powerful Anglo-Indian journal. Chesneys top-level official contacts, being himself head of the P W. D. Accounts department from 1869 to 1880 and then a secretary to the Government of India in the Military Department gave his paper the importance of a government gazette and more "

Uma Dasgupta, *Rise of an Indian Public*, Calcutta, 1977, pp 42-43

৫১. ১৮৮৫ সালের ২৮ ডিসেম্বর ইংরেজ সিভিলিয়ান অ্যালান অকটেভিয়ান হিউম ভারতীয় কংগ্রেস প্রতিষ্ঠা করেছিলেন। এর প্রথম অধিবেশন হয়েছিল বোম্বেতে (১৮৮৫) এবং সভাপতিত্ব করেছিলেন কলকাতা হাইকোর্টের প্রখ্যাত ব্যারিস্টার ডব্লিউ, ব্যানার্জি। প্রথম দিকে কংগ্রেসের নেতারা প্রকাশ্যে ঘোষণা করেছিলেন, তাঁরা ভারতে ব্রিটিশ শাসনের ভিত্তি মজবুত করতে সহায়তা করতে চান। কিন্তু, পরবর্তীকালে কংগ্রেস ক্রমেই ব্রিটিশ বিরোধী হয়ে উঠেছিলো এবং কংগ্রেসের নেতৃত্বেই ১৯৪৭ সালে ভারত লাভ করেছিলো স্বাধীনতা। দেখুন, P Saitaramaiya, *History of the Indian National Congress*, vol. I & II.

৫২ বোম্বে প্রেসিডেন্সীর লে গভর্নর।

৫৩. দাদাভাই নওরোজী (১৮২০-১৯১৭) বোম্বাইর এক পার্সি পরিবারে জন্মগ্রহণ করেন। বোম্বাই ও লন্ডনে অধ্যাপনা করেন। লন্ডনে থাকাকালীন তিনি উমেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের সঙ্গে 'লন্ডন ইন্ডিয়ান সোসাইটি' গঠন করেন ও রাজনীতির সঙ্গে যুক্ত হন। তিনি বোম্বাই পৌরসভা ও আইনসভার সদস্যও হয়েছিলেন। তিনবার তিনি কংগ্রেস অধিবেশনে সভাপতিত্ব (১৮৮৬, ১৮৯৩ ও ১৯০৬) করেছিলেন। ১৮৯২ সালে ব্রিটেনের মধ্য ফিন্সবেরি থেকে উদারনৈতিক দলের পক্ষে ব্রিটিশ পার্লামেন্টে সদস্য নির্বাচিত হন। তাঁর আগে আর

কোন ভারতীয় ব্রিটিশ পার্লামেন্টে নির্বাচিত হন নি। তিনি বেশ কটি গ্রন্থ রচনা করেছেন, যার মধ্যে ১৯০১ সালে প্রকাশিত *পভার্টি অ্যান্ড আন-ব্রিটিশ রুল ইন ইন্ডিয়া* বিখ্যাত।

৫৪. উইলিয়াম ইওয়ার্ট গ্ল্যাডস্টোন (১৮০৯–১৯০৪) প্রায় অর্ধশতাব্দী ইংল্যান্ডের রাজনীতিতে প্রবল প্রভাব বিস্তার করেছিলেন। গ্রেট ব্রিটেনের প্রধানমন্ত্রী নির্বাচিত হয়েছিলেন চারবার।

৫৫. লর্ড র‍্যান্ডলফ চার্চিলের (১৮৪৯–৯৪) আরেক পবিচয় হলো, তিনি বিখ্যাত স্যাব উইনস্টন চার্চিলের পিতা। ১৮৭৪ সালে রক্ষণশীল দলের সদস্য হিসেবে তিনি পার্লামেন্টে নির্বাচিত হন। রক্ষণশীল দলের মধ্যেই 'প্রগতিশীল' অংশের ছিলেন তিনি নেতা। তিনি ভারত সচিব, চ্যান্সেলর অফ এক্সচেকার এবং পার্লামেন্ট পরিষদীয় দলের নেতা হিসেবে কাজ করেছেন। সলসবারির বিরোধিতা করার ফলে তাঁর রাজনৈতিক জীবনের ইতি ঘটে।

৫৬. ১৮৭১ সালে, ঢাকাব ব্রাহ্মদের উদ্যোগে ইংবেজি এই পত্রিকাটি প্রকাশিত হযেছিলো। পত্রিকাটিব প্রথম সম্পাদক ছিলেন কালীনারাযণ রায়। অল্প কিছুদিন পর তিনি ঢাকা ত্যাগ করলে এর ভার অর্পিত হয়েছিলো তৎকালীন ঢাকার একজন প্রধান ব্রাহ্ম কর্মী নবকান্ত চট্টোপাধ্যায়ের ওপব। পত্রিকাটি কতদিন টিকে ছিল জানা জায় নি। তবে এটুকু জানা যায় যে, ১৮৭৫ সালেও পত্রিকাটিব অস্তিত্ব ছিল। দেখুন, *নবকান্ত চট্টোপাধ্যায়*, পৃ. ৮৯।

৫৭. 'People Association' বা 'জনসাধাবণ সভা' সাংগঠনিক রূপ লাভ করেছিলো ১৮৭২ সালে। এ সভাব উদ্যোক্তাদের মধ্যে ছিলেন জমিদাব এবং পেশাজীবী যাদের মধ্যে উকিলরাই ছিলেন প্রধান।

'জনসাধারণ সভার উদ্দেশ্য ছিল 'এই প্রদেশের দুরবস্থা সংশোধন, অভাব মোচন এবং সর্বপ্রকাব হিত সাধনের চেষ্টা করা।' এবং সভ্যপদ উন্মুক্ত ছিল 'বঙ্গ দেশবাসী প্রাপ্ত বয়স্ক' ব্যক্তিদের জন্য। বার্ষিক চাঁদা ছিল আট আনা। আব নিয়ম করা হয়েছিল প্রতি বাংলা মাসের প্রথম সপ্তাহে কার্য নির্বাহক সভা হবে এবং বৈশাখে সাধারণ সভা। এর কিছুদিন পর হযত জনসাধারণ সভা নিস্ক্রিয় হয়ে পড়েছিলো। কারণ, ১৯০১ এব সেপ্টেম্বর মাসে দেখি এ সভা আবার পুনরুজ্জীবীত কবা হযেছিলো।

১৮৭২ সালের জনসাধাবণ সভাব উদ্দেশ্য বা লক্ষ্য দেখে মনে হয়, উদ্যোক্তাবা একটি 'গণ সংগঠন' কবতে চেযেছিলেন। বঙ্গভঙ্গ আন্দোলনের সময় এ সভা বিশেষ ভূমিকা পালন কবেছিলো। বিস্তারিত বিববণেব জন্য, মুনতাসীব মামুন, *উনিশ শতকে পূর্ব বাংলার সভাসমিতি*, ঢাকা, ১৯৮৪।

৫৮. ১৮৫৮ সালে ঢাকায় প্রতিষ্ঠিত হযেছিলো ব্রাহ্ম স্কুল। আর্থিক অনিশ্চয়তা দেখা দিলে ১৮৭২ সালে স্কুলেব ভার তুলে দেওয়া হয় বালিয়াটির জমিদার কিশোরীলাল রায়ের হাতে। তিনি তাঁর পিতার নামে স্কুলের নাম দেন জগন্নাথ স্কুল। বিস্তারিত বিবরণেব জন্য দেখুন, মুনতাসীর মামুন, *ঢাকা : স্মৃতি বিস্মৃতির নগরী*, ঢাকা, ১৯৯৩।

৫৯ পূর্ববঙ্গের বিভিন্ন অঞ্চলের ব্রাহ্মসমাজের শাখা সংগঠন ছিল 'ছাত্র সমাজ', বরিশালে ১৮৭১ সালে প্রথম এ ধরনেব 'ছাত্র সমাজ' গঠিত হয়েছিলো।

৬০. বাংলা সংবাদপত্র এ সম্পর্কে লিখেছিল — "পার্সি গান ও নাটকাভিনয কোম্পানী' নামক একদল বোম্বাইবাসী পার্সি অভিনেতা সম্প্রতি ঢাকায় আগমন কবিয়াছেন। নবাব খাজে আবদুল গনি মিঞা সাহেবেব আমন্ত্রণই ইহাদিগের ঢাকায় আগমনের কারণ। ... ভরসা করি এই অভিনয কোম্পানি ঢাকা হইতে বিলক্ষণ প্রতিপত্তি ও অর্থলাভ করিয়া যাইতে পারিবেন। আগামী কল্য হইতে এক সপ্তাহকাল পর্যন্ত প্রতি বাত্রিতে ইহারা অভিনয করিবেন সংকল্প করিয়াছেন।"

বিস্তারিত বিবরণের জন্য, মুনতাসীর মামুন, *উনিশ শতকে ঢাকাব থিয়েটার*, ঢাকা, ১৯৭৯।

৬১. ১৮৪২ সালে কলকাতায় মধুসূদন স্যান্ন্যালের বাড়িতে স্থাপিত হয় 'ন্যাশনাল থিয়েটার'। এ মঞ্চে প্রথম অভিনীত নাটক 'নীলদর্পণ'।

৬২. ১৮৭৯ সালে 'ন্যাশনাল থিয়েটার' আবার ঢাকায় আসে। এবাব তাবা মঞ্চস্থ কবে 'সতী কি কলঙ্কিনী" ও 'চক্ষুদান'। কিন্তু ঢাকায় এসে তারা পৌঁছলেই হৈচৈ শুরু হয় কারণ তাদের দলে নাকি কয়েকজন বারাঙ্গনা ছিল। ব্রাহ্মসমাজ এ নিয়ে সবচেয়ে বেশি হৈচৈ শুরু কবে। ঢাকা কলেজের অধ্যক্ষও এর বিরোধিতা শুরু করেন। কিন্তু, প্রত্যক্ষ কোন কারণ না পেয়ে তাবা দুর্ভিক্ষের কারণে থিয়েটার স্থগিত বাখার আবেদন জানান।

বিস্তাবিত বিববণের জন্য, মুনতাসীর মামুন, *প্রাগুক্ত*।

৬৩. খুব সম্ভব নবাবপুবের বসাক পরিবারের সদস্যদেঁর দ্বারা গঠিত হয়েছিলো 'নবাবপুর এমেটিয়াব কোম্পানী'। বিস্তারিত বিবরণে জন্য, *ঐ*।

৬৪ ঢাকা যাত্রার জন্যও ছিল বিখ্যাত। কৃষ্ণকমল গোস্বামীর লেখা "স্বপ্ন বিলাস" ও 'রাই উন্মাদিনী' ছিল ঐ সময়কার আলোড়ন সৃষ্টিকারী যাত্রা। বিস্তারিত বিবরণেব জন্য, মুনতাসীর মামুন, *উনিশ শতকে বাংলাদেশের থিযেটার*, ঢাকা, ১৯৮৭।

৬৫. ১৮৯০–৯১ এর দিকে নবাবপুবের বসাক পরিবাবের কৃষ্ণকিশোর বসাকের উদ্যোগে গঠিত হযেছিল 'ইলিশিয়াম' (বাংলা সংবাদপত্রে এই নামই দেয়া আছে)। সপ্তাহে দু'দিন তারা নিয়মিত নাটক মঞ্চস্থ করতো। জগন্নাথ কলেজের কুঞ্জলাল নাগ ছিলেন এর পরিচালক। বিস্তারিত বিবরণের জন্য দেখুন, মুনতাসীব মামুন, *ঐ*।

৬৬. উনিশ শতকেব নব্বই দশকে ঢাকায় সম্পূর্ণ পেশাদারী ভিত্তিতে প্রতিষ্ঠিত হয়েছিলো 'ক্রাউন' ও 'ডায়মন্ড জুবিলী থিয়েটার', তবে ক্রাউন প্রতিষ্ঠিত হয়েছিলো আগে। ডায়মন্ড প্রতিষ্ঠা কবা হয়েছিলো ১৮৯৭ সালে। বিস্তাবিত বিববণের জন্য, *ঐ*।

৬৭. উনিশ শতকে পূর্ববঙ্গেব শ্রেষ্ঠ গদ্য লেখক এবং 'বান্ধব' পত্রিকাব সম্পাদক হিসেবে পরিচিত। জন্ম ঢাকাব ভবাকবে (১৮৪৩)। চাকুরি জীবন শুরু করেছিলেন ঢাকাব ছোট আদালতেব পেশকার রূপে। ১৮৭৭ সালে নিযুক্ত হয়েছিলেন ভাওয়াল রাজ্যেব প্রধান কর্মচারী হিসেবে। এ ছাড়া বিভিন্ন সময় নিযুক্ত হযেছিলেন বঙ্গীয় সাহিত্য পবিষদের সহ-সভাপতি, অবৈতনিক ম্যাজিস্ট্রেট, সদর লোকাল বোর্ডের সভাপতি রূপে। যৌবনে ব্রাহ্ম ধর্মের অনুরাগী হলেও পবে হিন্দু ধর্মের সমর্থকে পবিণত হয়েছিলেন। তাঁব কয়েকটি গ্রন্থ— *প্রভাত চিন্তা* (১৮৭৭), *নিভৃত চিন্তা* (১৩৮৩) *নারীজাতি বিষয়ক প্রস্তাব* (১৮৯৯) প্রভৃতি। পরলোক গমন করে ১৯১০ সালে। দেখুন, মুনতাসীব মামুন, *কালীপ্রসন্ন ঘোষ*, ঢাকা।

৬৮. দক্ষিণাত্য থেকে সেন রাজারা দ্বাদশ শতকে বাংলায় এসে প্রতিষ্ঠা কবেছিলেন সেন রাজবংশ। এই বংশের প্রথম রাজা হেমন্ত সেন। বল্লাল সেন তাঁর পৌত্র। পিতা বিজয় সেনের মৃত্যুর পর ১১৫৮ অব্দে তিনি সিংহাসনারোহণ করেন। দেখুন, রমেশচন্দ্র মজুমদাব, *বাংলাদেশের ইতিহাস*, প্রথম খণ্ড, কলকাতা, ১৩৬৪।

৬৯. মার্কুইস অফ কেডলেসটন বা জর্জ নাথানিয়েল কার্জন (১৮৫৯–১৯২৫) আমাদের কাছে পরিচিত শুধু লর্ড কার্জন নামে। ভারতে ভাইসরয় নিযুক্ত হওয়ার আগে মধ্য এশিয়া ও কোরিয়া ভ্রমণ করেছেন এবং এ সম্পর্কে গ্রন্থ রচনা করেছেন। ১৮৯৯ সালে তাঁকে ভারতের গভর্নর জেনারেল নিয়োগ করা হয়। ১৯০৪–এ তাঁকে এ পদে পুনর্নিয়োগ দেয়া হলে সরকারের সঙ্গে মতদ্বৈততার কারণে তিনি পদত্যাগ করেন।

লর্ড কার্জন সরকারে অনেক সংস্কার প্রবর্তন করেছিলেন কিন্তু বঙ্গভঙ্গ সারা বাংলা জুড়ে এমন প্রবল প্রতিক্রিয়ার সৃষ্টি এবং তাঁকে বিতর্কিত করে তুলেছিলো যে, সেসব সংস্কারের কথা আর কেউ মনে রাখেনি।

৭০. হার্বার্ট হোপ রিজলের শুধু আমলা হিসেবেই নয় নৃবিজ্ঞানী হিসেবেও খ্যাতি ছিল। প্রধানতঃ ডাঃ জেমস ওয়াইজের নোটের ওপর ভিত্তি করে ১৮৯১ সালে প্রকাশিত হয়েছিলো তাঁর বিখ্যাত গ্রন্থ —*দি ট্রাইবস অ্যান্ড কাস্টস অফ বেঙ্গল*। ১৮৯৯ সালে কার্জন তাঁকে সেনসাস কমিশনার এবং ১৯০২ সালে নিযুক্ত করেছিলেন স্বরাষ্ট্র সচিব হিসেবে। ক্রনিন লিখেছেন—

"A gifted writer and a clever, almost Machiavelian thinker, Risley spent a large part of his career in the secretaries of Bengal and the Imperial government. He was not well loved. As a result of an alleged indiscretion over the controversial calcutta Municipal Act of 1899, the Lieutenant Governor of Bengal, Sir John Woodburn, disparaged him to Curzon as lacking in "manliness and independence" and "Constitutionally unfit for any position of real trust responsibility ..."

Richard Paul Cronin, *British Policy and Administration in Bengal*, 1905-1912, calcutta, 1977. p. 19.

৭১. স্যার অ্যান্ড্রু ফ্রেজারের কর্ম ও জীবন এবং বঙ্গভঙ্গের বিষয়ে তাঁর বিস্তারিত মন্তব্যের জন্য দেখুন, Andrew H. L. Fraser, *Among Indian Rajahs and Ryots*, Allahabad, (reprint), 1975.

৭২. পুরো নাম স্যার হেনরী জন স্টেডম্যান কটন। জন্মেছিলেন ১৮৪৫ সালে, ভারতীয় সিভিল সার্ভিসে যোগ দিয়েছিলেন ১৮৬৭ সালে। বাংলার মুখ্য সচিব, স্বরাষ্ট্র সচিব ও আসামের চিফ কমিশনার হয়েছিলেন যথাক্রমে ১৮৯১, ১৮৯৬ এবং ১৮৯৬ সালে। এ পদ থেকেই ১৯০২ সালে তিনি অবসর গ্রহণ করেছিলেন।

কটন ছিলেন ভারতীয়দের প্রতি সহানুভূতিশীল। তাঁর আত্মজীবনীতে এ সম্পর্কে বিবরণ আছে। ১৯০৪ সালে বোম্বাইতে অনুষ্ঠিত ভারতীয় জাতীয় কংগ্রেসের কুড়িতম অধিবেশনে সভাপতিত্ব করেছিলেন এবং এ বলে আশাবাদ ব্যক্ত করেছিলেন যে অদূর ভবিষ্যতে স্বাধীন রাজ্যসমূহের সমন্বয়ে সৃষ্টি হবে একটি ফেডারেশনের যা পরিচিত হবে ভারতীয় যুক্তরাষ্ট্র হিসেবে। বিস্তারিত বিবরণের জন্য দেখুন, Henry Cotton, *Indian and Home Memories*, London, 1911.

৭৩. দ্র: টীকা ১৬।

৭৪. লর্ড জন লরেন্স (১৮১১–৭৯) ১৮৩০ সালে কোম্পানীর সিভিল সার্ভিসে যোগ দিয়ে কালক্রমে গভর্ণর জেনারেল এবং ভাইসরয় পদে উন্নীত (১৮৬৪–৬৯) হয়েছিলেন। ভারতীয়দের শিক্ষার বিস্তারে এবং সাধারণ মানুষের অবস্থার উন্নয়নে ছিলেন আগ্রহী।

৭৫. স্যার টমাস মুনরো (১৭২৬–১৮০৫) যোগ দিয়েছিলেন ইস্ট ইন্ডিয়া কোম্পানির চাকুরে হিসেবে। ১৮২০ সালে নিজগুণে নিযুক্ত হয়েছিলেন মাদ্রাজের গভর্ণর। সাত বছর যোগ্যতার সঙ্গে মাদ্রাস প্রেসিডেন্সি শাসন করেছিলেন।

৭৬. মাউন্টস্টুয়ার্ট এলফিনস্টোন (১৭৭৯–১৮৫৯) ১৭৯৫ সালে কোম্পানি রাইটার হিসেবে যোগ দিয়েছিলেন। ১৮২৭ সালে নিযুক্ত হয়েছিলেন বোম্বের গভর্ণর। শাসক হিসেবে খ্যাতি অর্জন ।। অবসর নেন ১৮২৭ সালে। বোম্বের এলফিনস্টোন কলেজ তাঁর সম্মানে প্রতিষ্ঠা করা হয়েছিলো। তাঁর একটি বিখ্যাত গ্রন্থ 'হিস্ট্রি অব ইন্ডিয়া' যা প্রকাশিত হয়েছিলো ১৮৪১ সালে।

৭৭. ময়মনসিংহের আলাপসিংহ পরগণার জমিদার ছিলেন সূর্য্যকান্ত আচার্য চৌধুরী (১৮৫০-১৯০৮)। এ ছাড়াও তাঁর জমিদাবি ছিল মুর্শিদাবাদ, বগুড়া ও পাটনায় নয়লক্ষ বিঘারও বেশি। ১৮৮৭ সালে তাঁকে দেওয়া হয়েছিলো মহারাজ উপাধি। বিস্তারিত বিবরণের জন্য, উপেন্দ্রচন্দ্র মুখোপাধ্যায়, *চরিতাভিধান*, কলকাতা, ১৯১২।

৭৮. পূর্ববঙ্গে ক্রিকেট সংক্রান্ত বিস্তারিত আলোচনার জন্য দেখুন, মুনতাসীর মামুন, *ঢাকাব টুকিটাকি*, ঢাকা, ১৯৯৮।

৭৯. উনিশ শতকের মধ্যপর্বে ডাকাতি দমনের সরকারি কমিশনেব কার্যক্রমের বিববণের জন্য দেখুন — Iftikharul-ul-Awal, 'Anti-Dacoity Drive in Mid-nineteenth century Bengal', *Journal of the Asiatic Society of Bengladesh*. Vol. 35, No. I, June, 1990.

৮০. রাণী ভিক্টোরিয়া ১৮৭৬ সালে 'ভারত সম্রাজ্ঞী' উপাধি গ্রহণ কবেছিলেন এবং সে পরিপ্রেক্ষিতে ব্রিটিশ পার্লামেন্টে আইনও পাশ করেছিলো (Act of Parliament, 39 and 40, vic cap 10- "to enable Her-Most Gracious Majesty to make an addition to the Royal style and titles appertaining to Imperial crown of the United Kingdom and its dependencies.)" এ ঘোষণা দেওয়া হয়েছিলো ২৮ এপ্রিল, ১৮৭৬ সালে। ১৮৭৭ সালের ১লা জানুযারি দিল্লীতে ভাইসরয় লিটন এ উপলক্ষে দরবার কবেছিলেন এবং ভাবতবর্ষেব প্রতিটি বিভাগে, বিভাগীয় কমিশনারের নেতৃত্বে তা উদযাপিত (দরবার) হয়েছিলো। দিল্লী দরবার উপলক্ষে লিটন ঘোষণা করেছিলেন—

"to hold at Delhi on the 1st day of January 1877, an imperial Assemblage for the purpose of proclaiming to the queen's subjects throughout India the gracious sentiments which have induced Her Majesty to make to Her sovereign style and Titles an addition specially intended to make her Majesty's interest in this great Dependency of Her crown. and Her Royal confidence in the loyalty and affection of the Princes and peoples of India" দেখুন, বাকল্যান্ডের *প্রাগুক্ত গ্রন্থ*, ২ খণ্ড, পৃ. ৬৮২।

৮১. ঢাকার নবাব বংশেব প্রতিষ্ঠাতা ছিলেন আবদুল গণি (১৮৩০-১৮৯৬)। পূর্ববঙ্গে ছিল তাঁর বিস্তৃত জমিদারি। এখানে উল্লেখ্য যে, তাঁর পূর্বপুরুষ কাশ্মীর থেকে এসেছিলেন পূর্ববঙ্গে। ১৮৫৭ সালের বিদ্রোহে তিনি সহায়তা করেছিলেন ইংরেজদের। দাতা হিসেবেও তাঁর খ্যাতি ছিল। ইংরেজ অনুগত আবদুল গনিকে তৎকালীন সরকার ১৮৬৭ সালে মনোনীত করেছিলেন আইন পরিষদেব সদস্য হিসেবে। ১৮৭৫ সালে তাঁকে দেয়া হয়েছিলো বংশানুক্রমিক নবাব উপাধি। ১৮৮৬ সালে লাভ করেছিলেন কে, সি. এস, আই. উপাধি। বিস্তারিত বিবরণেব জন্য দেখুন মুনতাসীর মামুন, *ঢাকা : স্মৃতি বিস্মৃতির নগরী*, ঢাকা, ১৯৯৩।

৮২. নবাব আবদুল গনির ছেলে নবাব আহসানউল্লাহ (১৮৪৬-১৯০১) দানশীলতার জন্যও ছিলেন খ্যাত। দু'বার মনোনীত হয়েছিলেন কেন্দ্রীয় আইন সভাব সদস্য হিসেবে। ঢাকার শাহবাগে ছিল নবাবদের বিস্তৃত বাগান ও চিড়িয়াখানা। *ঐ*।

৮৩. ওবায়েদুল্লাহ আল উবেদীর (১৮৩৪-১৮৮৫) জন্ম মেদেনীপুরে। ১৮৫৭ সালে কলকাতা মাদ্রাসা থেকে জামাআত-ই-উলা ডিগ্রী লাভ করেছিলেন। ১৮৭৪ সালে ঢাকা, চট্টগ্রাম ও বাজশাহীতে তিনটি সরকারি মাদ্রাসা প্রতিষ্ঠিত হয়েছিলো। উবেদীকে ঢাকা মাদ্রাসার তত্ত্বাবধায়ক নিযুক্ত করা হয়েছিলো। ১৮৭৪ সালে তিনি এই নতুন দায়িত্ব নিয়ে ঢাকায় চলে

আসেন এবং মৃত্যুর পূর্ব পর্যন্ত এখানেই বসবাস করেন। ঢাকা পৌরসভাসহ বিভিন্ন প্রতিষ্ঠান ও শিক্ষা ও সমাজহিতকর কাজের সঙ্গে জড়িত ছিলেন। তাঁর পুত্রদের মধ্যে স্যার আবদুল্লাহ আল মামুন ও স্যার হাসান সোহরাওয়াদী (প্রথম ভারতীয় এফ. আর. সি. এস) বিশেষভাবে পরিচিত। কনিষ্ঠপুত্র মাহমুদ সোহরাওয়ার্দী ছিলেন সরকারের কেন্দ্রীয় কাউন্সিল অফ স্টেটস-এর সদস্য। ভাইপো (যাঁকে তিনি পালন করেছিলেন) শাহেদ সোহরাওয়ার্দী সুপরিচিত। তাঁর দৌহিত্র হাসান সোহরাওয়ার্দী ছিলেন কলকাতা বিশ্ববিদ্যালয়ের উপাচার্য এবং তাঁর ছোট ভাই শহীদ সোহরাওয়ার্দীতো আমাদের রাজনীতি অঙ্গনে সুপরিচিত। *ঐ*।

৮৪. এ পরিপ্রেক্ষিতে ১৮৭৮ সালে 'সোমপ্রকাশ' লিখেছিলো, "১লা জানুয়ারীতে নবাব আহসানুল্লাহ খাঁ ঢাকায় মেষের লড়াই দেখাইবার উদ্যোগ করেন। এই প্রকার অনেক পশুর যুদ্ধ দেখাইবার কথা হয়। কলিকাতায় পশুর প্রতি অত্যাচার নিবারণ সভার সভ্যরা এই সংবাদপ্রাপ্ত হইয়া একজন ইউরোপীয় এজেন্ট প্রেরণ করেন এবং যাহাতে পশুদিগকে কোন প্রকারে কষ্ট না দেওয়া হয়, তদ্বিষয়ক এক আজ্ঞা প্রচার করেন। ইউরোপীয়ের হাবভাব দেখিয়া নবাব বাহাদুর সকল প্রকার পশুর লড়াই বন্ধ করিয়া দিয়াছেন। উত্তম কাজ হইয়াছে।"

৮৫. এ বিষয়ে বিস্তারিত আলোচনার জন্য দেখুন, প্যাট্রিক গেড্ডেস, *ঢাকা নগর উন্নয়ন পরিকল্পনা প্রতিবেদন* ১৯১৭ (অনুবাদ ও ভূমিকা) আবদুল মোহাইমেন, ঢাকা, ১৯৯০। মুনতাসীর মামুন, *ঢাকা : স্মৃতি বিস্মৃতির নগরী*, ঢাকা, ১৯৯৩।

৮৬. বাংলাদেশের শিক্ষা-সংস্কৃতি প্রসারে যেসব ইংরেজ মিশনারি অবদান রেখেছিলেন তাঁদের অন্যতম রেভারেন্ড জেমস লঙ। ১৮৪০ সালে তিনি এসেছিলেন কলকাতায় এবং শিক্ষকতা ও গ্রন্থ রচনার কাজে নিযুক্ত করেছিলেন নিজেকে। বাংলা মুদ্রণের আদি ইতিহাস জানতে হলে জেমস লঙ কৃত তালিকার স্মরণাপন্ন হওয়া ছাড়া গতি নেই। তালিকাগুলি হলো—*Returns Relating to Native Printing Presses and Publications in Bengal 1853-54 , A Return of the Names and Writing of 515 Persons connected with Bengali Literature* (1855) ইত্যাদি। তিন খণ্ডে সংগৃহীত *প্রবাদমালার* সংকলন তাঁর উল্লেখযোগ্য কৃতিত্ব। ১৮৬১ সালে দীনবন্ধু মিত্রের 'নীলদর্পণ' ইংরেজি অনুবাদ করে কারাদণ্ডে দণ্ডিত হয়েছিলেন। তাঁকে নিয়ে সেই সময় ছড়া গাঁথা হয়েছিলো (ধীরাজের লেখা) "নীল বানরে সোনার বাংলা করলে ছারখার। অকালে হরিশ ম'ল লঙ-এর হলো কারাগার।" জেমস লঙ-ও বাংলা মুদ্রণ শিল্পে তাঁর অবদানের জন্য দেখুন—চিত্তরঞ্জন বন্দ্যোপাধ্যায় সম্পাদিত, *দুই শতকের বাংলা মুদ্রণ ও প্রকাশন*। কলকাতা, ১৯৮১।

৮৭. স্যার অগাস্টাস রিভার্স থম্পসন ১৮৫০ সালে বাঁকুড়ার সহকারি ম্যাজিস্ট্রেট কালেক্টার হিসেবে কর্মজীবন শুরু করেছিলেন। বাংলার লেঃ গভর্নর নিযুক্ত হয়েছিলেন ১৮৮২ সালে। এ পদে ছিলেন ১৮৮৭ সাল পর্যন্ত। তাঁর আমল ছিল ঘটনাবহুল। ইলবার্ট বিল নিয়ে আন্দোলন শুরু হয়েছিলো তাঁর আমলে ; তাঁর আমলেই পাশ হয়েছিলো 'লোকাল সেলফ গভর্নমেন্ট বিল', 'মিউনিসিপাল বিল' ও 'বেঙ্গল টেনান্সি অ্যাক্ট।' কলকাতা মেডিকেল কলেজে মহিলাদের ভর্তি নিয়ে বিতর্ক হলে তিনি মহিলাদের ভর্তির পথ সুগম করে দিয়েছিলেন। বিস্তারিত বিবরণের জন্য দেখুন, বাকল্যান্ডের *প্রাগুক্ত গ্রন্থ*, পৃ. ৭৬০-৮৩৬।

৮৮. বিস্তারিত আলোচনার জন্য দেখুন, মুনতাসীর মামুন, *স্মৃতি বিস্মৃতির নগরী*।

৮৯. হরিনাথ দে'র (১৮৭৭-১৯১১) খ্যাতি ছিল বহু ভাষাবিদ পণ্ডিত হিসেবে। ঢাকা কলেজে অধ্যাপনা করেছিলেন। কলকাতার ন্যাশনাল লাইব্রেরির গ্রন্থাগারিক ছিলেন। এ বিষয়ে

বিস্তারিত আলোচনাব জন্য দেখুন, প্রতাপ মুখোপাধ্যায়, *বহুভাষাবিদ হবিনাথ দে : নানা প্রসঙ্গ*, কলকাতা, ১৯৯৭।

৯০. ঢাকার মসলিন সম্পর্কে বিস্তারিত আলোচনার জন্য দেখুন, আবদুল করিম, *ঢাকাই মসলিন*, ঢাকা, ১৯৯০।

৯১. খাজা মোহাম্মদ ইউসুফ জান (১৮৫৬--১৯২৩) ঢাকার নবাব পরিবারের সঙ্গে সম্পর্কিত। উনিশ শতকের শেষার্ধে এবং এ শতকের প্রথমার্ধে তিনি ছিলেন ঢাকার প্রভাবশালী ব্যক্তিত্ব। তিনি ছিলেন ঢাকা পৌরসভার ভাইস–চেয়ারম্যান (১৯০১-১৯০৫) এবং চেযাবম্যান (১৮৯৯-১৯০১ ; ১৯০৫–১৯১৬)। ঢাকার পয়ঃনিস্কাশন ব্যবস্থা তাঁর উদ্যোগেই শুরু হয়েছিলো। বিস্তারিত বিবরণের জন্য দেখুন, মুহাম্মদ আবদুল্লাহ, *ঢাকাব কয়েকজন মুসলিম সুধী*, ঢাকা, ১৯৯১।

৯২. উনিশ শতকের মধ্যভাগে এন. পি. পোগজ বা নিকি পোগজ ছিলেন ঢাকাব একজন প্রভাবশালী নাগরিক। আর্মেনী পোগজ ছিলেন জমিদার এবং ব্যবসায়ী। পোগজ ঢাকায় কবে এসেছিলেন বা তাঁর জন্ম কোথায় এবং কখন তা জানা যায় নি। তবে, অনুমান করা হয়, পরলোকগমন করেছিলেন তিনি ১৮৭০ সালে। মৃত্যুর আগে চলে গিয়েছিলেন তিনি লন্ডনে। ঢাকাব বিখ্যাত পোগজ স্কুল তিনিই প্রতিষ্ঠা কবেছিলেন। *ঐ*।

# বিজ্ঞাপন

# THE STANDARD

**LIFE ASSURANCE COMPANY**

Governor

HIS GRACE THE DUKE OF BUCCLEUCH AND
QUEENSBERRY, K. G., K.T.
Deputy-Governors.
THE MOST HON. THE MARQUESS OF
LINLITHGOW, K. T., G. C. M. G.
THE RIGHT HON. THE EARL OF STAIR, K. T.

## R E C O R D

| | | |
|---|---|---|
| Revenue | ... | £1,300,000 |
| Bonus Declared | ... | £7,000,000 |
| Accumulated Funds | ... | £11,000,000 |
| Claims paid | ... | £22,775,000 |

NEW SCHEME OF
DOUBLE ENDOWMENT ASSURANCE.

**RS. 30** per month

21.11.1904

## A D V E R T I S E M E N T

**PROGRAMME**
**OF THE**
# DACCA RACES
**1905-1906**

( Under C. T. C. Rules of Racing )

STEWARDS :

NAWAB SALIMOLLAH BAHADUR
W. A'COURT BEADON, Esq..
T. INGLIS, ESQ, I. C. S.
G. MORGAN, ESQ.,
J. T. RANKIN, ESQ., I. C. S.
LT. COL. R. N. CAMPBELL, I. M. S.

Honorary Secretary :—C. H. HOLDER, Esq.

## DACCA RACES

| | | | | |
|---|---|---|---|---|
| First Day | Tuesday | 21st. | November, | 1905 |
| Second Day | Thursday | 23rd | do. | do. |
| Third Day | Saturday | 25th | do. | do. |

FIRST DAY. TUESDAY, 21st NOVEMBER, 1905.

THE GUNNEY MEAH PURSE—Rs. 500 with a starting sweepstake of Rs. 20 second to receive Rs. 100 out of the entire stakes. For ponies 14/2 and under. English and Australasian ponies 14/2 to carry 9 st. 7 lbs. C. B ponies 14/2 to carry 8st. 0lbs Arab ponies 14/2 to carry 6 at. 9 lbs W. I. Penalties—Winners after 31st March, 1903, of a flat race value Rs. 500 or more, once 7lbs., twice 14 lbs. of a flat race value Rs. 900 or over 7 lbs. in addition to other penalties. Allowances—Ponies which have not won a flat race value Rs. 200 or over since 31st March, 1904, allowed 7 lbs. Distance—1000 yards. Entrance—2nd October, Rs. 20 1st November, Rs. 30, 15th November, when race will close, Rs. 40.

THE DORVILL MEMORIAL PLATE.—Rs. 600 with a starting sweepstake of Rs. 20. second to receive Rs. 100, out of the entire stakes. For Arabs and C. B's 14/0, and other ponies 13/3 and under. English and Australasian ponies 13/3 to carry 9st. 7 lbs. C. B. ponies 14/0 to carry 9 st. 4 lbs. Arab ponies 14,o to carry 8 st 12lbs. W. I. Penalties—Winners after 31st March, 1903, of a flat race value Rs. 500 or more, once, 7 lbs. in addition to other penalties. Allowances—Ponies which have not won a flat race value Rs. 200 or over since 31st March, 1904, allowed 7 lbs.

Distance—6 furlongs. Entrance—2nd October, Rs. 20, 1st November, Rs. 30, 15th November when race will close Rs. 40.

THE NARAYANGANJ PURSE—RS. 500 with a starting sweepstake of Rs. 20, second to receive Rs. 100. out of the entire stakes. For Arabs 14/2, C. B's 14/1 and other poines 14 hands and under. English and Austialasian poines 14/0 to carry 9st. 7lbs. C. B. poines 14/1 to carry 9 st. 0 lb. Arab ponies 14/2 to carry 8 st. 7 lbs. W. I. Penalties—Winners after 31st March, 1903, of a flat race value Rs. 500 or more, once, 7 lbs., twice 14 lbs., of a flat race value Rs. 900, or over 7 lbs., in addition to other penalties. Allowances—Ponies which have not won a flat race value Rs. 200 or over since 31st March, 1904, allowed 7 lbs. Distance—1000 yards. Entrance—2nd October, Rs. 20, 1st November, Rs. 30, 15th November, when race will close, Rs. 40.

THE DARIABAZ PURSE—Rs. 300, second to receive Rs. 70, the third Rs. 50, and the fourth Rs. 30, out of the entire stakes. For C. B. ponies 12/2 and under. Ponies 12/2 to carry 9/6. W. I. Penalties—Winners after 31st March, 1903, of a flat race value Rs. 50, or more, once, 7 lbs., twice 10 lbs., oftener 14 lbs. No licensed jockeys allowed to ride. Distance—$1\frac{1}{2}$ mile. Entrance 1st November, when race will close, Rs. 8.

THE ASSAM PURSE—Rs. 500 with a starting sweepstake of Rs. 20, second to receive Rs. 100, and the third Rs. 50, out of the entire stakes. For maiden English and Australasian ponies 13/2 and under, and all English and Australasian ponies 13/1 and under, and Arabs and C.-B's. 13/2 and under. English and Australaian ponies 13/2 to carry 10st 7lbs. Arab pones 13/2 to carry 9st 4lbs. C. B. ponies 13/2 to carry 1st 9 lbs. Ponalties—Winners after 31st March, 1903, of a flat race value Rs. 500 or more, once, 7 lbs. twice, 10 lbs. Allowances—Ponies which have not won a flat race value Rs. 200, or over since 31st March, 1904, allowed 7 lbs. Distance—1000 yards. Entrance—2nd October, Rs. 20, 1st November, Rs. 30, 15th November, when race will close, Rs. 40.

There will be two extra races on this day, the terms of which will be published on the 20th November.

SECOND DAY, THURSDAY, 23RD NOVEMBER, 1905

THE BARISAL PURSE.—RS. 500, with a starting sweepstake of Rs. 20 second to receive Rs. 100, and the third Rs 50, out of the entire stakes. A Handicap for Arabs and C. B's 14/0 and other ponies 13/3 and under. Distance—1000 yards. Entrance—2nd October. Rs. 20, 1st November, Rs. 30, 15th November, when race will close, Rs. 40.

THE NAWAB'S PURSE.—Rs. 1500 presented to the Fund by NAWAB SALIMOLLAH BAHADUR, second to receive Rs. 300, and the third Rs. 200, out of the entire stakes. For Arabs 14/2, C. B's 14/1 and other ponies 14 hands and under English and Australasian ponies 14/0 to carry 9st 7lbs. C. B's 14/1 to carry 9st. Arab ponies 14/2 to carry 8st 7lbs. W. I. Penalties—Winners after 31st March, 1903, of a flat race value Rs. 900, 14 lbs. Allowances—ponies which have not won a flat race value Rs. 200 or over since 31st March, 1904, allowed 7 lbs. Distance—7 furlongs. Entrance—2nd October, Rs. 50, 1st November, Rs. 70, 15th November when race will close Rs. 85.

THE K. A. O PURSE—Rs. 750 presented to the Fund by THE HEIRS of the late Nawab Ahsunollah Babadur, K. C. I. E., second to receive Rs. 100, and third Rs. 50, out of the entire stakes. For

ponies 13/2 and under entered for the Assam Purse, the first day. English and Australasian ponies 13/2 to carry 10st 4lbs. Arab ponies 13.2 to carey 9st 1 lb. C. B. ponies 13/2 to carry 8st 6 lbs. W. I. Penalties—Winners after 31st March 1903, of a flat race value Rs. 300 or more, once 7lbs. twice 10lbs. Winner of the Assam Purse the first day 7lbs. in addition to other penalties. allowances Ponies which have not won a flat race value Rs. 200 or over since 31st March, 1904, allowed 7 lbs. Distance—7 furlongs. Entrance—2nd October, Rs. 20, 1st November, Rs. 30, 15th November, when race will close, Rs. 40.

THE STEWARDS'PURSE.—Rs. 250 second to receive Rs. 50, the third Rs. 30 and the fourth Rs. 20, out of the entire stakes. For C. B. ponies 12/1 and under. Ponies 12/1 to carry 9-7 W. I. Penalties—Winners after 31st March, 1904, of a flatrace value Rs. 50 or more, once 7 lbs. twice 10lbs, oftener 14 lbs. No licensed jockeys allowed to ride, Distance—1000 yards. Entrance—1st November, when race will close, Rs. 8.

THE RANKIN PLATE.—Rs. 500 with a starting sweepstake of Rs. 20, second to receive Rs. 100, and the third Rs. 50, out of the entire stakes. A Handicap for ponies 14/2 and under. Distance—6 furlongs. Entrance—2nd October, Rs. 20, 1st November, Rs. 30, 15th November, when race will close. Rs. 40, with Rs. 20 extra for ponies not struck out by 7 p. m. on Tuesday, 21st November.

There will be two extra races on this day, the terms of which will be published on the 22nd November.

THIRD DAY, SATURDAY, 25TH NOVEMBER, 1905

THE JOYDEBPORE PURSE.—Rs. 1000, presented to the Fund by KUMAR RANENDRA NARAYAN ROY OF JOYDEBPORE to the winner, second Rs. 150, and the third Rs. 50. A Handicap for ponies entered for the Assam Purse, first day. Distance—$1\frac{1}{2}$ mile. Entrance—2nd October, Rs. 20, 1st November, Rs. 25, 15th November, when race will close, Rs. 30 with Rs 20, extra for ponies not struck cut by 7 P. M. on Thursday 23rd November.

THE CRITERION HANDICAP.—Rs. 250, second to receive Rs. 50, the third Rs. 30. and the fourth Rs. 20, out of the entire stakes. A Handicap for C. B. ponies 12.2 and under, entere in any race the first of second day. Distance—6 furlongs. Entrance—1st November, when race will close, Rs. 8 with Rs. 10 extra for ponies not struck our by 7 P. M. on Thursday, 23rd November. No licensed jockeys allowed to ride.

THE DILKHOSHA PLATE.— Rs. 500 with a strating sweepstake of Rs. 20, second to receive Rs. 100, and the third Rs. 50, out of the

entire stakes. A Handicap for Arabs 14.2 C. B's, 14/1, and other ponies 14/0, and under, entered in any race the first or second day. Distance $1\frac{1}{2}$ mile. Entrance 2nd October, Rs. 20, 1st November. Rs. 25, 15th November, when race will close, Rs. 30, with Rs. 20 extra for ponies not struck out by 7 P. M. on Thursday, 23rd November.

THE MERCHANTS' PURSE.— Rs. 750 with a starting sweepstake of Rs. 20, second to receive Rs. 100, and the third pony Rs. 50, out of the entire stakes. A Handicap for Arabs and C. B's 14/0 and other ponies 13/3 and under, entered in any race the first or second day. Distance—$1\frac{1}{2}$ mile. Entrance 2nd October Rs. 20, Ist November, Rs. 25, 15th November, when race will close, Rs. 80 with Rs. 20 extra for ponies not struck out by 7 P. M. on Thursday, 23rd November.

THE ICH DIEN CUP.— A cup value Rs. 300 presented to the Fund by MESSRS. HAMILTON & Co., and Rs. 200 from the Fund to the winner, Rs. 100 to the second, and Rs. 50 to the third. A Handicap for ponies 14/2 and under, entered in any race, the first or second day. Distance—$1\frac{1}{2}$ mile. Entrance—2nd October, Rs. 20. 1st November, Rs. 20 extra for ponies not struck out by 7 P. M. on Thursday, 23rd November.

---

There will be two extra races on this day, the terms of which will be published on the 24th November.

GENERAL CONDITIONS

1. In the event of there being less than six entries for any race, such race may be declared void.

In the event of a walk-over only half the added money will be given under Rule 140.

No third money will be given if there are less than five starters.

2. All riders to ride in colours, starting declarations (which must include rider's colurs and weights to be carried) to be made to the Honorary Secretary at 10 A. M. the day before the race. Jockey's fee for losing mount, if not already paid, must accompany starting declarations.

3. In races, other than selling races and handicaps, a landing allowance of 6 lbs. will be given to English and Australasian horses and ponies landed in India direct from the country of foaling or after the 1st July, 1905, the allowance to cease on the winning of a race of any description.

4. Owners are entirely responsible for the weight their own horses or ponies should carry, and any mistakes in the programme

shall be notified by owners or trainers in charge to the Clerk of the Scales, who will notify such alteration on the Stewards' Notice Board.

5. A Course fee of Rs. 5 will be charged for each horse or pony entered for the Dacca Meeting and trained or schooled on the Dacca Course between 1st September, 1905, and 20th November, 1905, and a Course Fee of Rs. 10 for every horse or pony between those dates and not so entered.

6. When a race is advertised to close on a particular day, it shall, unless otherwise specified, close at 7 P. M. on that day.

7. Entries MUST BE ACCOMPANIED by a remittance for the full amount of such entries, otherwise, they will be declined.

8. When a remittance is made to the Secretery without specifying the way in which it is to be applied; the money will be credited to the *stakes* in the order of the programme.

---

NOTICE

Admission to Grand Stand Enclosure, Rs. 5 a day Ladies Rs. 2. Subsc ibers of Rs. 16 to the Fund free.

Losers must settle their account on or before the 30th November.

A POLO TOURNAMENT

Will be held during the Meeting, the terms of which will be found at foot.

## TO PARENTS AND GUARDIANS

A lady and gentleman of good family and connections at home desire to take charge of one or two children or invalids. The former would be instructed in the rudiments of a good English education if desired.

The home is situated near Maidenhead—one of the prettiest localities in England—and is noted for its healthiness. Terms £100 per annum. The very best references will be given on applying to A. B. C. care of the PRINTERS.

---

## FOR SALE

A throughbreed brindle bull-terrier bitch, about 18 months old. Price cash Rs. 30.

Apply to X. care of the Printer.

15.4.1876

